আদায়থ করেণ গুরুকঠিনং তদ্বীক্ষ্য দূরে প্রভৌঃ
অংহানে পততাং ভবেদ্ধি মহতামেতাদৃশী দুর্গতিঃ ॥

যাঁহারা রত্নবণিক, তাঁহাদের নিকট মণির পরিচয় দিবার প্রয়োজন নাই। তাঁহারা মণি চিনেন—সুতরাং প্রাপ্তিমাত্র পরম সমাদরে তাহা কণ্ঠে ধারণ করেন। শ্রীগীতা কৌস্তুভ মণি অপেক্ষাও মূল্যবান্; তাই, শ্রীভগবান্ উহা কণ্ঠে ধারণ করিয়াছেন—আর গীতা তাঁহার হৃদয়। একটি বাহিরের—অপরটি ভিতরের। পাছে শ্রীগীতা ভিন্নপন্থীর হস্তে গজমুক্তার ন্যায় অপাত্রের হস্তে বিড়ম্বনা ভোগ করেন, এই আশঙ্কায় তোমার এই প্রয়াস। তোমার এই প্রয়াস কীদৃশ সাফল্য লাভ করিয়াছে, যাঁহারা "গীতা পরিচয়" পাঠ করিবেন, তাঁহারাই তাহা সম্যক্ বুঝিতে পারিবেন।

ঈদৃশ সদনুষ্ঠান যতই হয়, দেশের—ধর্ম্মের—সমাজের ততই মঙ্গল। অধুনা আমাদের মাতৃভূমি দিন দিন শ্রীগীতার অনুশীলনে ধন্য হইতেছেন। বঙ্গমাতার কৃতী সুসন্তানগণের অনেকেই অভিনব পরিচ্ছদে শ্রীগীতাকে সুশোভিত করিতেছেন। কিন্তু শ্রীগীতার প্রকৃত পরিচয় দানে এপর্য্যন্ত কেহ প্রয়াস পাইয়াছেন কিনা আমি অবগত নহি। এই প্রকার পুস্তক যে দুই একখানি দেখি নাই, এমন কথা বলিতে পারি না। কিন্তু তাহাতে শ্রীগীতার প্রকৃত পরিচয় পাওয়া যায় নাই। আমার বোধ হয়, তুমিই সর্ব্বপ্রথম শ্রীগীতার প্রকৃত পরিচয় দিতে প্রবৃত্ত হইয়াছ—আমার ক্ষুদ্রাদপি ক্ষুদ্র বুদ্ধিতে যতটুকু বুঝিয়াছি, তাহাতে বোধ হয় তুমি ইহার প্রকৃত পরিচয় দিতে পারিয়া কৃতার্থ হইয়াছ এবং যাহারা গীতার অনুশীলনে আনন্দ বোধ করেন, তাঁহাদিগকে কৃতার্থ করিতে পারিয়াছ। অতএব তুমি ধন্য—তোমার জীবন সার্থক।

যে গ্রন্থ ভগবানের অতি আদরের বস্তু,—যাহা যোগীদিগের কণ্ঠহার—যাহা গৃহীদিগের চরিত্র-প্রতিষ্ঠার মূলভিত্তি—যাহা গৃহমেধিগণেরও মোক্ষপ্রাপ্তির পথ প্রদর্শক—যাহা দেশ,কাল-পাত্র, সমাজ ও জাতি নির্ব্বিশেষে মানবমাত্রেই সার্ব্বজনীন ধর্ম্ম ও নীতির অদ্বিতীয় শিক্ষক—সেই ধর্ম্মার্থকাম-মোক্ষপ্রদ শ্রীগীতার পরিচয় সকলেরই অবশ্য জ্ঞাতব্য। তোমার "গীতাপরিচয়" খানি ধৈর্য্য ও অভিনিবেশ সহকারে অধ্যয়ন করিলে শ্রীগীতার অন্তর্নিহিত দুর্ব্বোধ তত্ত্বগুলি যে বহুপরিমাণে সুখবোধ্য হইবে, তাহাতে সন্দেহ নাই। যিনি শ্রীগীতা অধ্যয়ন করিতে চাহেন তিনি তোমার এই "গীতা পরিচয়" হইতে যে প্রভূত উপকার লাভ করিবেন, ইহা মুক্তকণ্ঠে বলিতে পারি। তোমার দীর্ঘকাল-ব্যাপিনী কঠোর সাধনা সিদ্ধ হইয়াছে। তোমার সাধনার ফলে আজ গীতা পাঠার্থী পবিত্রচেতা সাধুগণ মাহোপকার লাভ করিলেন—ইহা অল্পসৌভাগ্যের বিষয় নহে।

বৃহৎ স্তবমালা, গীতা, চণ্ডী, জয়দেব, প্রভৃতি গ্রন্থকর্ত্তা

শ্রীঅবিনাশচন্দ্র শর্ম্মণঃ।